গিয়ে টেবিলের উপর ছোট একটা চিঠি পেলাম। সেটা হুবহু নকল ক'রে দিচ্ছি।—

"শ্রদ্ধাস্পদেষু, এখানে প'ড়ো বাড়িতে যে সন্ন্যাসী থাকতেন, তাঁর চিঠিটা প'ড়ে দেখলে তোরঙ্গ-রহস্য বুঝতে পারবেন। আমি আর চাকরি করব না, আমিও চললুম এখান থেকে। যাওয়ার আগে পক্ষী-নিবাসের পাখীগুলোকে মুক্তি দিয়ে যাচ্ছি, এ অধিকার রত্নাদি আমাকে দিয়ে গিয়েছিলেন। সন্ন্যাসী যে অর্থ আমাকে দিয়ে গেছেন, তা আমি নিলাম না। আমার অনুরোধ—আপনি, অমরেশ-বাবু আর রূপচাঁদবাবু টাকাটা ভাগ ক'রে নিয়ে নেবেন। (আপনাদের তিনজনেরই মুখে একাধিক বার শুনেছি যে, টাকা পেলে আপনারা প্রত্যেকেই নিজেদের আকাশে নাকি আরও ভালভাবে ডানা মেলতে পারবেন। আমারও আগে তাই ধারণা ছিল, এখন আর নেই।) তাই টাকাগুলো আপনাদের তিনজনকেই দিয়ে গেলাম। বিশ্বনাথ ভট্টাচার্য যে সহায়রাম ভট্টাচার্যের উত্তরাধিকারী, সে বিষয়ে আমার কোনও সন্দেহ নেই। তাঁর বাড়ি আর জমির যে কোনও সুব্যবস্থা করবার অধিকার আমি অমরেশবাবুকে দিয়ে গেলাম। আর আমার বিশেষ কিছু বলবার নেই। আপনারা আমার জন্যে যা করেছেন তার স্মৃতি চিরকাল উজ্জ্বল হয়ে থাকবে আমার মনে। আপনি ও বউদিদি আমার ভক্তিপূর্ণ প্রণাম জানবেন। একটি অনুরোধ, আমাকে খোঁজবার চেষ্টা করবেন না, কিংবা পুলিসে খবর দেবেন না। ঘরের চাবি চাকরটার কাছেই রইল। টাকাকড়ির ব্যাপার তার কাছে থেকে গোপন রেখেছি। আবার প্রণাম জানাচ্ছি। ইতি আপনাদের ডানা।"

ডানার চিঠির সঙ্গে সন্ন্যাসীর চিঠিও ছিল। সেটা না টুকে অমনিই পাঠিয়ে দিচ্ছি। কারণ ডাকের বেশী সময় নেই। টুকতে গেলে ডাক পাব না। ওটা হারাবেন না যেন। তোরঙ্গটা তুলে নিজের কাছে এনেছি। মোহরগুলো বড় আয়রন সেফে রেখেছি।

আপনি এলে তারপর যা হয় ব্যবস্থা করা যাবে। আপনারা তাড়াতাড়ি চ'লে আসুন। এখানকার অন্যান্য খবর সব ভাল। খাজনা ভালই আদায় হয়েছে। গ্রামসংস্কারের কাজে লেগেছি। সেটাও ভাল চলেছে। আপনারা উভয়ে আমার নমস্কার জানবেন। ইতি

শ্রী তিবন্ধ
শ্রীআনন্দমোহন

চিঠিটা পাঠিয়ে দিয়ে চুপ ক'রে ব'সে রইলেন তিনি। তারপর কবিতা লিখলেন—

কৃষ্ণচূড়ার চূড়ায় চূড়ায়
বহ্নিনিশান উড়িয়েছিল যে
আজকে দেখি শ্রাবণ-মেঘে
বৃষ্টি ঝরায় সে।

বৈশাখেতে দোয়েল শ্যামা
বনে বনে যে সুর সেধেছিল
টুনটুনি আর বুলবুলিরা
যে নীড় বেঁধেছিল
চাতক পাখীর কণ্ঠে ওগো
তাই কি আজি জল-তরঙ্গে বাজে
ছায়ায় ঢাকা মেঘলা দিনের
নিবিড়তার মাঝে।

একই বাণী, ওগো রসিক,
বলছ তুমি নানান সুরে সুরে,
সামনে যখন বৃষ্টি ঝরে, দেখি
রোদ উঠেছে দূরে।

॥ সমাপ্ত ॥

